

# চিত্তরঞ্জন দাশের কাব্যসংগ্রহ

চঞ্চলকুমার ব্রহ্ম
-সম্পাদিত

ভারবি
১৩।১ বঙ্কিম চাটুজ্জ্যে স্ট্রিট। কলকাতা-৭৩

## সূচিপত্র

# ভূমিকা :

## এক

'দেশবন্ধু কবিতা লিখতেন? বুঝেছি, একটা বিশেষ বয়সে সব বাঙালিই যেমন কবিতা লেখে, সে তবে সেইরকমই কিছু!' এখনকার কবিতা-পাঠকের কাছ থেকে এমন কৌতুক-মেশানো বিস্ময় ছাড়া আর-কোন প্রতিক্রিয়া কি আশা করি আমরা? এর থেকেও মর্মান্তিক নামজাদা সাহিত্য-ইতিহাসকারদের অবজ্ঞার মনোভাব : 'নারায়ণ বাহির করিবার কিছু আগে হইতেই চিত্তরঞ্জন ভক্তকবিদের দলে ঢলিয়া পড়েন এবং তাঁহাদের চাপে রবীন্দ্রবিরোধীদের পৃষ্ঠপোষক হন। চিত্তরঞ্জন এই কাব্যগ্রন্থগুলি রচনা করেন—'। গ্রন্থগুলির একটি তালিকার চেয়ে বেশি-কিছু চিত্তরঞ্জনের প্রাপ্য বলে এই প্রবাদ-প্রতিম সাহিত্য-ইতিহাসকারের মনে হয়নি। দ্বিতীয় একজন[১] আবার এই বইগুলির নামোল্লেখেরও প্রয়োজন দেখেননি, যদিও 'নারায়ণ'-এর রবীন্দ্রবিরোধিতার[২] ইতিবৃত্তের জন্যে তিনি যথেষ্ট জায়গা দিতে পারেন। তবে রবীন্দ্র-বিরোধিতার জন্যে নয়, তথাকথিত রবীন্দ্র-অনুকরণই বোধহয় চিত্তরঞ্জনকে উপেক্ষার প্রকৃত কারণ। তিনি রবীন্দ্রনাথের অক্ষম অনুকারী, এমন ধারণাই বাংলা কবিতার অপেক্ষাকৃত মনস্ক পাঠক-অধ্যাপক-সমালোচক মহলে প্রচলিত। রবীন্দ্র-বিরোধিতা ও অনুকরণের এক অদ্ভুত ঘূর্ণাবর্তে পড়ে চিত্তরঞ্জন শুধু কবিতা হিসেবেই তাঁর কবিতার মনোযোগী পাঠ আশা করার অধিকারটুকুও যেন হারিয়েছেন। ফলে রাজনীতিবিদ হিসেবে তাঁর প্রাসঙ্গিকতা যাই হোক, কবি চিত্তরঞ্জন শুধু বিস্মৃতই নন, বোধহয় মৃত।

অথচ এমনটা হওয়ার কথা ছিল না। একথা ঠিক, জীবনের শেষ দশ বছর চিত্তরঞ্জন কবিতা লেখেননি। কিন্তু তাই বলে তাঁর কবি-জীবন নিতান্ত স্বল্পায়ু নয়। কৈশোরক কবিতার কথা যদি বাদ দিই, তবু আঠেরোশো তিরানব্বই-এ ব্যারিস্টার হয়ে দেশে ফেরার পর থেকে উনিশশো পনেরোয় 'কিশোর-কিশোরী'র প্রকাশ পর্যন্ত কবিতা তাঁর প্রাণ-মন জুড়ে ছিল। প্রথম দিকে যখন আইন-ব্যবসায় পশার তেমন জমেনি তখন রবীন্দ্রনাথের বাড়িতে কবিতা পাঠ ও আলোচনার আসরে তাঁর উপস্থিতি ছিল নিয়মিত ও উৎসাহী। রথীন্দ্রনাথের 'পিতৃস্মৃতি' ও 'অন দি এজিজ অভ টাইম'-এ আছে সেইসব আসরের কথা। আদালত থেকে সোজা চলে আসতেন অগ্রজ কবির বাড়িতে। মৃণালিনী দেবীর করা লুচি-মাংসের সঙ্গে মিশতো কাব্যরসের ভিয়েন। পরবর্তীকালে 'খামখেয়ালি'র আসরেও তিনি ছিলেন যথেষ্ট দৃশ্যমান। সমকাল যে কবি হিসেবে তাঁকে উপেক্ষা করেছিল সে-কথাও বলা চলে না। বরং উলটোটাই সত্য। জনপ্রিয়তার নিরিখকে যদি নির্ভরযোগ্য বলে মনে নাও করি, তবু যে-কবির জীবৎকালেই তাঁর প্রায় সব কটি বইয়েরই একাধিক সংস্করণ প্রকাশিত হয় (গ্রন্থপঞ্জি দ্রষ্টব্য), তাঁর স্বীকৃতি নিয়ে সন্দেহ থাকে না। তাঁর কবিতা নিয়ে উচ্ছ্বসিত মানুষেরও অভাব ছিল না। অরবিন্দ ঘোষ *সাগরসংগীত* ইংরিজিতে অনুবাদ করেছিলেন। অন্যকিছু কবিতার ভাষান্তর করেছিলেন প্রাচ্যবিদ, বাংলা-জানা সাহেব জন আলেকজান্ডার চ্যাপম্যান। মৃত্যুর পর কিছুদিন অটুট থাকলেও তাঁর কবি-খ্যাতি কিন্তু খুব দ্রুতই অন্তর্হিত হয়েছিল। স্বাভাবিক

*প্রক্রিয়ায় কিছুদিন* রাহুগ্রস্ত থাকার পর অনেক কবির যে পুনর্বাসন ঘটে পাঠকের দরবারে তেমনটা ঘটেনি তাঁর ক্ষেত্রে। উনিশশো সাতান্নয় যখন কবিকন্যা অপর্ণা দেবী তাঁর কবিতাবলীর সংকলন করেন *কবি-চিত্ত*'এ, তখন বাঙালি পাঠকের মনোভাবে বোধহয় কৌতূহল এবং পুণ্যস্মৃতি-তর্পণের তাগিদ ছিল সমান-সমান, ছিল না শুধু কোন সজীব কবিতাগুচ্ছের সঙ্গে পুনঃপরিচয়ের আবেগ বা প্রস্তুতি।

তবে কি কোন প্রকৃত বিষয়বস্তুর বা নিজস্ব ও গভীর অনুভূতির অভাব অথবা কবিতাকে অনুসন্ধান বা জীবন-বীক্ষার মাধ্যম করতে চিত্তরঞ্জনের অক্ষমতাকেই দায়ী করবো? প্রতিভায় তারতম্য-ভেদ অবশ্যই আছে, কিন্তু তাঁর কবি-প্রতিভা ছিল না একথা বললে অন্যায় করা হয়। কবি হতে হলে যে দুটো জিনিস চাই, প্রকৃত অনুভূতি ও ভাষার সম্পর্কে সূক্ষ্ম বোধ, তা যে তাঁর ছিল তার প্রমাণ অচিরেই পাব। উপরন্তু, কবিতাকে তিনি কখনও ছেলেখেলার বস্তু বলে ভাবেননি। কবিতার কাছে ও কবিতা নিয়ে তাঁর দাবির প্রকাণ্ডতায় বিস্মিত হতে হয়। কবিতা চিত্তরঞ্জনের চোখে উচ্চতম সাধনারই অঙ্গ। মানুষের জীবনে সান্ত ও অনন্তের যে কোলাকুলি—তাঁর ভাষায় 'মহামিলনমন্দির'—তাই কবিতার বিষয়। জীবনের অনন্ত-মুহূর্তগুলোকে ধরে রাখাই কবির কাজ। কবিতা নিয়ে যিনি এমন করে ভাবতে পারেন তাঁকে আর যাই হোক বিষয় বা অনুভবে দরিদ্র বলা যায় না। তিনি কবিতায় কি করতে চান তা নিয়ে তাঁর ধারণা ছিল স্পষ্ট ও স্বচ্ছ. তাঁর কবিতার সঙ্গে কবিতা বিষয়ে লেখা প্রবন্ধগুলোকে (পরিশিষ্ট দ্রষ্টব্য) যদি মিলিয়ে পড়ি তবে বুঝতে অসুবিধে হয় না, এ-কবিতার শেকড় আছে একটা সামগ্রিক জীবনবোধের আধারে। যিনি লিখতে পারেন : 'কবিতা কবির আশা তাই তারে টানে'—তাঁর কাব্যচর্চা শৌখিন বিলাস বা অগভীর উচ্ছ্বাস কোনটাই হতে পারে না।

অস্বীকার করি না চিত্তরঞ্জনের কবিতায় বিষয়ের পরিধি ও অনুভূতির জগৎ সীমায়িত—উপমা-চিত্রকল্পে বৈভব কম, ভাষা ও ছন্দের জৌলুসও উজ্জ্বল নয়। কিন্তু এই সংকীর্ণতা স্ব-আরোপিত, তাঁর কাব্য-তত্ত্বেরই ফলিত রূপ। পরিধির সংকীর্ণতা তিনি ঘোচাতে চেয়েছিলেন অনুভবের গভীরতায়। আর যাকে তাঁর সাদামাটা ভাষা বলে মনে করছি তার মধ্যেও হয়তো লুকিয়ে আছে কবিতায় ভাষা-ব্যবহারের কোন নিজস্ব রীতি। শেষপর্যন্ত প্রচলিত মতামতের ভার এবং কবিতা-পাঠকের সংবেদনের জাড্যই কবি চিত্তরঞ্জনকে আড়াল করার জন্যে দায়ী। তাই সময় এসেছে, এখনকার পাঠকের কাছে আরেকটু ধৈর্য ও মনস্কতা আশা করে এতদিনের অবহেলা ও অনাদরের ধুলো সরিয়ে কবিতাগুলোকে একটু উলটে-পালটে দেখার।

## দুই

উনিশ-বিশ শতকের বাংলা কবিতা-পাঠে রবীন্দ্রনাথ এখনও আমাদের মানদণ্ড অথবা আলম্ব। তাঁর অব্যবহিত পরের কবিরা তাঁর থেকে কতটা দূরে সরে যেতে পেরেছেন তাই দেখে বিচার করি তাঁদের কবিতার সার্থকতা। রবীন্দ্র-প্রভাবের বিরাট প্রচ্ছায়ার সম্পূর্ণ বাইরে যাওয়া তাঁদের পক্ষে সম্ভব ছিল না, এটা প্রায় স্বতঃসিদ্ধের মতো ধরে নেওয়া হয়। 'রবীন্দ্রানুসারী-কবিসমাজ' বা 'রবীন্দ্রবলয়ের কবি' বা এইরকম আরও-কিছু শব্দগুচ্ছ আমাদের সাহিত্য-পরিভাষার অংশ হয়ে আছে। বুদ্ধদেব বসুর* সপ্রতিভ ও স্মরণীয় বিশ্লেষণে তাঁরা হয়ে উঠেছেন, ফরাসিরা যাকে বলে Poetes maudits, অভিশাপগ্রস্ত কবি, রবীন্দ্রনাথের দুর্মর প্রভাব যাঁদের স্বকীয় কণ্ঠস্বর আয়ত্ত

করার পথে দুর্লঙ্ঘ বাধা হয়ে দাঁড়িয়েছিল। এ বিশ্লেষণ হয়তো মূলত সত্য, তবু প্রত্যেক কবির ক্ষেত্রে আলাদা করে বিচারের প্রয়োজন তাতে ফুরোয় না। সামান্য-সূত্রে বাঁধতে গিয়ে কোন-কোন কবির কিছু অসামান্য দিককে উপেক্ষা করা হয়েছে। চিত্তরঞ্জন এমনই একজন কবি।

সন্দেহ নেই, রবীন্দ্রনাথের প্রতিধ্বনি তাঁর কবিতায় বারবার পাই, প্রথম দিকের কবিতায় তো বটেই, এমনকি পরিণত বয়সের কবিতা 'সাগরসঙ্গীত'এও কয়েকবার। এবং প্রায়শই এগুলোকে অক্ষম প্রতিধ্বনি বলে মনে না করা সমবেদী পাঠকের পক্ষেও শক্ত। 'তোমারেই করিয়াছি সাক্ষী জীবনের' (সাক্ষী, *মালঞ্চ*), অথবা 'শুনেছ কি বিশ্বরাজ বসি স্বর্ণ-সিংহাসনে' (অভিশাপ, *মালঞ্চ*), অথবা *সাগরসঙ্গীত*'এর শুরুতেই 'আজিকে পাতিয়া কান/শুনিছি তোমার গান'-এর মতো পঙ্‌ক্তি এবং 'কৌতুকময়ি', 'রহস্যময়ি'র মতো রাবীন্দ্রিক ঢঙ্-এর সম্বোধন দেখে পাঠকের প্রাথমিক প্রতিক্রিয়া অনুকূল না হওয়াই স্বাভাবিক। কিন্তু প্রয়োজন আছে এই প্রাথমিক বিরূপতাকে জয় করে ধৈর্য ধরে আরও একটু সামনে, আরও গভীরে যাওয়ার। ওই 'অভিশাপ' কবিতার 'শুনেছ কি বিশ্বরাজ বসি স্বর্ণ-সিংহাসনে' চরণটিই ধরুন। এর পিছনে কাছাকাছি সময়ের লেখা *চিত্রা*'র অন্তর্যামী কবিতার 'শুনেছ কি তাহা একেলা বসিয়া আপন সিংহাসনে'-র স্মৃতি নিশ্চয়ই আছে। হয়তো আরও আছে অনেক আগের গান 'মহাসিংহাসনে বসি শুনিছ হে বিশ্বপিত'-র রেশ। কিন্তু চিত্তরঞ্জনের কবিতায় এর অনুষঙ্গ ও অনুভূতি এত পরিষ্কার অরাবীন্দ্রিক যে প্রভাবের ধারণাটাই অপ্রাসঙ্গিক হয়ে পড়ে। এমনকি রবীন্দ্রনাথের দয়ালু ভগবানের প্রতি প্রচ্ছন্ন শ্লেষের হালকা ছোঁয়াও থাকতে পারে চিত্তরঞ্জনের সম্বোধনে। 'সাগরসংগীত'-এর প্রথম চরণদুটিতে বিব্রত না হয়ে যদি পড়ে যাই :

হে অর্ণব! আলো-ঘেরা প্রভাতের মাঝে
এ কি কথা! এ কি সুর!
প্রাণ মোর ভরপুর,
বুঝিতে পারি না তবু কি জানি কি বাজে
তব গীত মুখরিত প্রভাতের মাঝে!

—তবে দেখবো অনুভূতির পরিমণ্ডল ও প্রকাশের ভাষা-ভঙ্গি কোনোটাকেই বিশেষ করে রবীন্দ্র-অনুকারী বলা যায় না। তেমনই 'ধুলায় ধূসর তার চরণ তলায়' (*অন্তর্যামী* ২২) অথবা 'তোমারে চিনেছি দুঃখ! তুমি রাখ মোরে/আবরিয়া কি অপূর্ব প্রেয়সীর মতো/সংসারের সর্ব সুখ হতে!' (*দুঃখ, মালঞ্চ*)। এই লাইনগুলোর শব্দে ও স্পন্দনে অগ্রজ কবির অনুরণন থাকলেও তাদের ভাবনার আধার মোটেই রাবীন্দ্রিক নয়।

তাই চিত্তরঞ্জনের কবিতায় রবীন্দ্রনাথের প্রতিধ্বনি প্রকৃতিতে অনেকটাই বাহ্য ও প্রক্ষিপ্ত। তাঁর অভিজ্ঞতা ও প্রকাশের স্বকীয়তা তাতে ঢাকা পড়ে না, অন্তত সৎ পাঠকের কাছে। এটা স্পষ্ট যে তাঁর কবিতা রবীন্দ্রনাথকে অবলম্বন করে অথবা কেন্দ্রে রেখে ঘুরছে না। রবীন্দ্রনাথের কবিতার মোহ থেকে তিনি সম্পূর্ণ মুক্ত ছিলেন, এমন দাবি করার প্রয়োজন নেই। তাঁর অনুভূতির এবং তা প্রকাশের স্বাতন্ত্র্য তিনি বজায় রাখার চেষ্টা করেছিলেন এবং মূলত সফল হয়েছিলেন, সেটাই আশ্চর্য। আধ্যাত্ম-অভিজ্ঞতা প্রকাশে আবেগ, ভাষা, ভঙ্গি, চিত্রকল্প-ইত্যাদির বৈচিত্র্য অনন্ত নয়, তাই ভিন্ন ধর্মাবলম্বী বা একই ধর্মের বিভিন্ন সম্প্রদায়ের কবি ও মরমিয়াদের আবেগের প্রকাশ খুব কাছাকাছি চলে আসে। আপাতদৃষ্টিতে বা অগভীর পাঠে একইরকম মনে হলেও চিত্তরঞ্জনের

অন্তর্যামী ও রবীন্দ্রনাথের মনের 'মায়ামুরতি'র মধ্যে যোজনব্যাপী দূরত্ব। রবীন্দ্রনাথের কৌতুকময়ী শুধু সংকীর্ণ অর্থে পরমার্থের পথ-নির্দেশক নয়, কবির সমস্ত সত্তাই তার কাছে বাঁধা, সে তাকে নিয়ে যায় পরিচিত গন্ডি ছাড়িয়ে—কোথায়, কেন, তা তাঁর স্পষ্ট জ্ঞানের বাইরে। তারই ইচ্ছাধীন তাঁর আত্মস্ফুরন ও আত্মপ্রকাশ, কবির উচ্চারণে মেশে তার কণ্ঠস্বর—'তুমি সে ভাষারে দহিয়া অনলে/ডুবায়ো ভাসায়ে নয়নের জলে,/নবীন প্রতিমা নব কৌশলে/গড়িলে মনের মতো।' চিত্তরঞ্জনের অন্তর্যামী সাধকের ঈশ্বর। সঠিক পথের দিশা নিয়ে ভক্তের সঙ্গে রঙ্গ করলেও তিনি পথেরই কান্ডারি। যদিও তিনি পরান-বঁধু ও রহস্যময়ী, তাঁর রহস্যময়তা শুধু সৃষ্টির মধ্যে ও ভক্ত-হৃদয়ে ধরা দেওয়া না দেওয়ার অবিরত লীলায়। তাই বলে চিত্তরঞ্জনের অন্তর্যামী-ভাবনা নিছক ধর্মীয়, তার কোন শৈল্পিক আয়তন নেই এমন মনে করলে অবশ্যই গুরুতর ভুল হবে। যদিও বাক্যদল প্রভাহীন, তার মধ্যে দিয়ে তাঁর আভাস জলদের মাঝে ম্লান চন্দ্রোদয়ের মতো ('আপনার গান', *মালা*)—তবু কবি চিত্তরঞ্জনের কাছে কবিতাই তাঁকে ধরার অনন্য উপায় :

সত্যই এসেছ যদি হে রহস্যময়ী!
দাঁড়াও অন্তর-মাঝে ছন্দে গেঁথে লই।
...
ছন্দাতীত ছন্দে আজি তোমারে গাঁথিব
অন্তর বিজনে আমি তোমারে বাঁধিব।
তুমি কি রবে না সেথা, হে স্বপ্ন-অঞ্চলা!
ছন্দবদ্ধ পরিপূর্ণ নিত্য অচঞ্চলা! (আখ্যা কবিতা, *সাগরসঙ্গীত*)

মানসগঠন ও কাব্যমেজাজের এই পার্থক্য আসলে দু-জনের কবিতার পেছনের ঐতিহ্যের ভিন্নতাই প্রমাণ করে। রবীন্দ্রনাথের কবিতার ঐতিহ্য জটিল ও বিচিত্র, তাঁব মনের পশ্চাদভূমি বিশাল। তাতে সংস্কৃত কাব্যের উত্তরাধিকার মিশেছে উনিশ শতকের ইংরিজি গীতিকবিতার সঙ্গে, তাঁর কল্পনায় সন্ধি ঘটেছে ব্রহ্মের নিরাকার উপাসনার সঙ্গে হিন্দুর সাকার-সাধনার, বৈষ্ণব কবিতার প্রেমছবিতে লেগেছে লোক-সংস্কৃতি (যদিও কঠোরভাবে নির্বাচিত) থেকে আসা সুর। তুলনায় চিত্তরঞ্জনের সংবেদনের ঐতিহ্য সংকীর্ণ, যদিও সুনির্দিষ্ট এবং অসংকর। নিজেকে তিনি বাংলার ঐতিহ্য-বাহিত লোকায়ত গান ও কবিতার উত্তরসূরি হিসেবে দেখেছেন। পদাবলী ও গৌড়ীয় বৈষ্ণব সাহিত্য থেকে শুরু করে রামপ্রসাদ ও কবিওয়ালাদের সময় পর্যন্ত, কবির নিজের ভাষায় : 'চণ্ডীদাস হইতে কৃষ্ণকমল গোস্বামী ও নিধুবাবু পর্যন্ত'— বাংলার লোকজীবনেব সঙ্গে জড়িয়ে থাকা কবিতাব ধাবাই তাঁকে অনুপ্রাণিত কবেছে এবং তাকেই তিনি পুনরুদ্ধাব করাব চেষ্টা করেছেন। পরবর্তীকালে যখন গদ্য লেখায় চিত্তরঞ্জন বাংলা কবিতাব একটা ঐতিহ্য নিজের মতো করে নির্মাণ করেছেন, তখন দেখি তা রবীন্দ্রনাথের তৈরি-করা ঐতিহ্যের থেকে কত আলাদা।

*মালঞ্চ*-র দ্বিতীয় কবিতা 'রানী'র কথাই ধরি। খেয়াল করে না পড়লে ধরতে পারব না কবিতার আসল ঐশ্বর্যটা কোথায়:

মধুর অধরে তার প্রভাতের প্রভা,
লাবণ্য-ললিত বাহু নিন্দিছে নবনী
নিশ্বাসে চন্দন-গন্ধ, ভালে শুভ্র শোভা,
চরণ-পরশে রক্ত অলক্ত অবনী।

অখন্ড সুন্দর তনু, অনিন্দ্য মূরতি,
গীত-গন্ধ-বর্ণ-ভরা সুধার ভান্ডার!
তারি মাঝে উদ্ভাসিত অনিমেষ-জ্যোতি,
জ্বলন্ত সুন্দর প্রাণ, অনন্ত, উদার!

একে প্রথাগত রূপবর্ণনা অথবা হালকা চালে হৃদয়েশ্বরীর কথা মনে করলে ভুল হবে। এর পেছনে রবীন্দ্রনাথও নেই, নেই ইংরিজি কবিতার ঐতিহ্য। এ কবিতার অনুপ্রেরণা এসেছে একেবারেই আলাদা উৎস থেকে। একটু কান পেতে শুনলেই টের পাই অনেক পেছন থেকে আসা কীর্তনের ধ্বনি, শ্রীরাধিকার রূপবর্ণনার রেশ। বিশেষ করে 'তনু'র বিশেষণ হিসেবে 'অখন্ড' শব্দটাই বলে দেয় এ-কবিতার শেকড় আছে একেবারেই আলাদা এক ঐতিহ্যের মাটিতে। এটা 'নারায়ণ' প্রকাশের কিছু আগেই হঠাৎ ভক্তিবাদীদের দলে ঢলে পড়ার মতো ব্যাপার নয়।

এই চেতনাই ক্রমশ গভীর ও ব্যাপ্ত হয়েছে। বৈষ্ণব ঐতিহ্যের সঙ্গে কবির সম্পর্ক বিচার করতে চেষ্টা করলেও দেখি রবীন্দ্রনাথের থেকে চিত্তরঞ্জন অনেকটাই আলাদা। রবীন্দ্রনাথ আকৃষ্ট হয়েছেন ঐতিহ্যের মানবিক প্রকাশে, মানব-প্রেমের আধারে ভগবৎ-প্রেমের প্রকাশ তাঁকে মোহিত করেছিল। চিত্তরঞ্জন কিন্তু ক্রমশই কবিতায় বৈষ্ণব-দর্শন ও তত্ত্বের ভিত্তিটাকেই সাবয়ব করে তোলার চেষ্টা করেছেন। নরনারীর প্রেমলীলা বিশ্বসৃষ্টিতে ভগবানের লীলার প্রতিরূপ, তার মধ্যে তাঁকে স্পর্শ করে মানুষ। আবার তিনিও মানুষের প্রেমে নিজেকে প্রত্যক্ষ করেন, একই সঙ্গে দর্শক ও অংশীদার হয়ে। জন্ম-জন্মান্তর ধরে নরনারী ও ভগবানের এই লীলা চলছে। তাই কিশোর-কিশোরীর উপ-শিরোনাম, 'তিনের কথা'। রবীন্দ্র-দর্শনের সঙ্গে এই ভাবনার আংশিক ও আপাত সাদৃশ্য যেন দুজনের অনুভবের গভীরতর পার্থক্য ধরতে আমাদের দৃষ্টিকে আচ্ছন্ন না করে।

## তিন

*মালঞ্চ*'এর কবিতাগুলোতেই এই ভিন্ন উত্তরাধিকারের আভাস পাওয়া যায়। কিন্তু এই প্রথম কবিতার বইয়ে বিষয় ও অনুভূতির পরিমন্ডলে কিছু ব্যাপ্তি ও বৈচিত্র্য ছিল যা চিত্তরঞ্জন পরবর্তীকালে বাদ দিয়েছেন—যেন স্বেচ্ছায় ছোটো করে এনেছেন তাঁর কবিতার বিষয়ের পরিধি, অনুভূতির পরিসর। এই পরিবর্জন ও উদবর্তন বিশেষ কৌতূহলের।

*মালঞ্চ*-এ দুটো সুর খুব স্পষ্ট ও আলাদা করে অনুভব করা যায়। প্রথমটি প্রেমের। প্রথম কবিতা 'তোমার প্রেম'-এই প্রেমের অভিজ্ঞতার বৈচিত্র্য, বৈপরীত্য ও গভীরতার কথা আছে; উপর্যুপরি উপমাগুলোকে শুধু এলোমেলো উচ্ছ্বাসের প্রকাশ মনে করলে নিশ্চয়ই ভুল হবে। তাদের সবকটাকে পূর্বচর্চিত বা ক্লিষ্টও বলা চলে না—প্রেমের সঙ্গে প্রবাসীর মনের তুলনাটা তো চমকে দেওযার মতো। প্রেমের মধ্যেই একটা বৈপরীত্য ও বিক্ষোভ নিহিত আছে; সব মিলিয়ে একটা প্রকাণ্ড অভিজ্ঞতা, কোনো বিশাল ও অজানা লোকে যাত্রার মতো—'সমস্ত হৃদয় তব,/অজানিত নিত্য নব,/বিশাল ধরণী আর অনন্ত গগন!' প্রেমের দোলায়মান ও পরিবর্তনশীল আবেগের কথা আছে একের-পর-এক কবিতায় : 'জাগরণ', 'ঋণী', 'আকাঙ্ক্ষা', 'তাপসী', 'মুক্তি', 'লালসা'। এই অন্তরনাট্যের ভাষক কখনও পুরুষ, কখনও নারী। 'প্রেমচতুষ্টয়'-এ প্রথম-দুটি স্তবক পুরুষের, পরের দুটি নারীর—ফলে একটা দ্বিরালাপের ঢং তৈরি হয়েছে কবিতায়। তারমধ্যে হঠাৎ চমকে ওঠে এক আশ্চর্য চিত্রকল্প, যার বহুস্তরী ঘনত্ব রবীন্দ্রনাথকে মনে করিয়ে দেয়, যদিও তার প্রকাশটা কোনমতেই রাবীন্দ্রিক নয়—

আমার হৃদয়-দেহ গীত-ভরা বীণা
তোমার চুম্বন তাহে চম্পক অঙ্গুলি

আছি মোহ অন্ধকারে তোমাতেই লীনা,—
চকিতে চমকি উঠে সংগীত বিজুলি।

*মালঞ্চ*'এ প্রেম কামনা-রক্তিম, দেহাতীতের ছায়া কখনো পড়েনি, তা নয়। তবু খুব শীঘ্রই যে আধ্যাত্মিক চেতনা তাঁর প্রেম-ভাবনাকে উদ্‌বর্তিত করে দেবে তা এখনও যৌবনের ধর্মকে স্তব্ধ করেনি।

*মালঞ্চ*'এর দ্বিতীয় সুরটির চরিত্র এতই আলাদা যে দুটোর মধ্যে কোন সাযুজ্য কল্পনা করা কঠিন। 'আমার ঈশ্বর', 'ঈশ্বর', 'সোহং', 'অভিশাপ' এবং আরও কয়েকটি কবিতায় পাই আর একজন চিত্তরঞ্জনকে, যিনি সমকাল-সচেতন, সমাজ-সচেতন, ঈশ্বরের ঔদাসীন্যে কখনো ক্ষুব্ধ, কখনো ক্রুদ্ধ এবং তথাকথিত ধর্মবেত্তাদের বিরুদ্ধে ভণ্ডামির বিরুদ্ধে খড়্‌গহস্ত। কবিতাগুলো কিছু উচ্চকণ্ঠ, কোমল ও সুকুমার অনুভূতির জায়গা নিয়েছে ক্ষুরধাব ব্যঙ্গ, শাণিত শ্লেষ। কখনও এই শ্লেষ শাণিত ভাষার শ্লোকে ঝলসে ওঠে :

কাহার চরণে তবে সাজাইছ ডালা?
কারে ভাবি কার গলে পরাইছ মালা?

ঈশ্বরকে উদ্দিষ্ট কবিতায় শ্লেষ দ্রবীভূত হয়েছে অপ্রচ্ছন্ন অনুযোগে ও অভিমানে। প্রচলিত ঈশ্বরের ধারণা তৃপ্ত করে না, তাই নিজস্ব ঈশ্বর তৈরি করার মতো অবিশ্বাস্য সাহসিক কথাও বলতে পেরেছেন চিত্তরঞ্জন। পরবর্তীকালে নজরুলে যে প্রচণ্ডতার সাক্ষাৎ পাই তা তাঁর মধ্যেও ছিল। 'অভিশাপ' কবিতাটির স্বাতন্ত্র্য আরো বিস্ময়কব। এখানে ঈশ্বরকে ঘিরে একটা নতুন মিথ তৈরির চেষ্টা আছে।

সে-সময়ের প্রেক্ষাপটে এই কবিতাগুলোর আবেদন একেবারেই বৈপ্লবিক। দুঃখের কথা, চিত্তরঞ্জন তাঁর কবিতার এই ধারাটির আর চর্চা কবেননি। মনে হয়, এর কারণ লুকিয়ে আছে তাঁর কবিতার আদর্শ-সংক্রান্ত ভাবনার মধ্যে। কবিতার বিষয় কি হওয়া উচিত তা নিয়ে কিছু ধারণা এই সময়েই তাঁর মনকে অধিকার করেছিল, যদিও তা তিনি প্রকাশ করেছেন অনেক পরবর্তীকালে লেখা প্রবন্ধে। তিনি বারবার বলেছেন বটে 'জীবন লইয়াই কবিতা' এবং জীবন শুধু সংসার অথবা শুধু পরমার্থই নয়, উভয়েরেই মহামিলনমন্দির, তবু জীবনের বহিরাবরণ ও তার অন্তঃপ্রকৃতির মধ্যে একটা পার্থক্যও তিনি করেছেন। মানুষের ব্যবহারিক জীবন, তার কেজো জগৎ তার আসল পরিচয় দেয় না, তার অন্তঃপ্রকৃতির অনুসন্ধানই কবিতার বিষয়। এর ফলে কবি যেমন অধ্যাত্ম অভিজ্ঞতাকেই কবিতায় ধরতে চাইছেন তেমনই এ-ধারণার অনিবার্য বিমিশ্র পরিণাম হিসেবে, মানুষের সামাজিক অস্তিত্ব, তার পার্থিব দুঃখ-কষ্টের ঘটনাগুলোকে বাহ্য জীবন বলে কবিতা থেকে নির্বাসন দিয়েছেন। *মালঞ্চ*-এ এই দুটি আযতনের মধ্যে একটা সহযোগ প্রায়শই অনুমেয়, কখনও কখনও দৃশ্যমান ('জাগরণ', 'ঋণী')। কিন্তু এরপর তা বিচ্ছিন্ন হয়ে গেল। পরবর্তী গ্রন্থ *মালা*য় তারা ক্বচিৎ কখনও পরস্পরকে ছুঁয়েছে ('মোছ আঁখি')।

চার

*মালার* সব কবিতাই তাই প্রেমের কবিতা। কিন্তু সেই প্রেমে এখন অতীন্দ্রিয় ছায়া পড়েছে, তার ব্যঞ্জনা গভীরতর হয়েছে—'তব প্রেমে বাজে প্রিয়ে সকল রাগিণী' ('প্রেম')—প্রেমের অভিজ্ঞতায় ধরা পড়ছে কোন বিরাট লোকের ইশারা। পরস্পরের বিপ্রতীপ কিছু শব্দ, চিত্রকল্প, ধারণা—প্রভাত-সাঁঝ, আলো-অন্ধকার, জীবন-মরণ, অন্তর-বাহির, সুখ-দুঃখ—সব মিলিয়ে এক আবছায়া

রহস্যময় জগৎ তৈরি হয়েছে যার মধ্যেই ক্ষণে-ক্ষণে সত্যের আভাস মেলে। বিপরীত চিত্রকল্পগুলো একই সত্যের এপিঠ-ওপিঠ, এক অখণ্ড অনুভূতিতে জড়িয়ে আছে। এই জগৎটি চিত্তরঞ্জনের নিজস্ব, তাঁর কবিতায় অতীন্দ্রিয় অনুভূতি উজ্জ্বল আলো নয়।

'প্রেম ও প্রদীপ' এক আশ্চর্য কবিতা। এই কবিতায় ঠিকমতো সাড়া দিতে গেলে প্রথমেই মন থেকে মুছে ফেলতে হবে কবিতায় হামেশাই ব্যবহৃত কিছু শব্দ-উপমা-চিত্রকল্প-প্রতীকের প্রচলিত ও প্রথাগত অর্থ, নিজেদের মুক্ত করে নিতে হবে সংবেদনের অভ্যস্ত ও ধরতাই পদ্ধতি থেকে। আলোক এখানে কখনও উজ্জ্বল করে, আবার কখনও তা অন্তরাল, কখনও বা বন্ধন; যে প্রদীপ কনক কিরণ দেয়, তাই আবার ছায়াও সৃষ্টি করে—কবিতার কেন্দ্রপ্রতিমা প্রদীপটাই কখনও আক্ষরিক, কখনও প্রতীক; অন্ধকারও তাই, একদিকে তা অজ্ঞান ও অনুভবের অভাব-সূচক, অন্যদিকে তাই মহামিলনের পটভূমি। আরও বড়ো আশঙ্কা রয়েছে চিত্তরঞ্জনের রহস্যময়ী প্রতিমাকে রবীন্দ্রনাথের অন্তর্যামী বা জীবনদেবতার সগোত্র মনে করার। কবিতাটার অনুভূতি ও বুদ্ধিগত জটিল বিন্যাস অনুধাবন করতে না পারলে তার অবিশ্বাস্য মৌলিকতাও আমাদের কাছে ধরা দেবে না।

কবিতার শিরোনাম 'প্রেম ও প্রদীপ'—প্রেম-প্রদীপ নয়। অর্থাৎ কবির কল্পনায় দুটির সম্পর্ক রূপকার্থের থেকেও জটিল। হবেই, কারণ কবিতায় প্রদীপের দ্যোতনাই স্থির নয়, সতত পরিবর্তনশীল। একবার তাকে মনে হয় বাহ্য বর্তিকা, কখনও তার উপর একটা হালকা প্রতীকী ছায়া পড়ে, আবার কখনও মনে হয়, এই ছায়া সরে গিয়ে প্রদীপটি একটি বাস্তব আক্ষরিক প্রদীপ হয়ে উঠলো, আবার পরক্ষণেই হয়তো প্রতীকী ছায়া ঘন হয়ে ওঠে। প্রথম স্তবকেই এই স্তর-পরিবর্তন অনুভব করা যায়—প্রদীপের আলো হয়ে ওঠে বাহ্য অস্তিত্বের প্রতীক, হয়তো সৌন্দর্যেরও, তার আলো আসল সত্তাকে আড়াল করে, দেয় শুধু তির্যক আভাস :

তোমার লাবণ্যমূর্তি পড়ে না আঁখিতে
ছায়া তার পড়িয়াছে দেয়াল ভরিয়া!

তবু এই আকর্ষণই ডাক দিতে পারে 'পরাণ-মাঝারে'। তখন প্রয়োজন পড়ে বাইরের প্রদীপ নিভিয়ে অন্তরে দীপ জ্বালার, 'নিবাও প্রদীপ তব, বন্ধ কর দ্বার...জ্বালগো প্রদীপ জ্বাল অন্তরে আমার।' এই অন্তর্দীপনই প্রেম। প্রেম নিয়ে আসে অভাববোধ, আনে অসীমের জন্যে বেদনা—এ প্রেম নিষ্ঠুর। তাই, অদ্ভুত শোনালেও, 'প্রজ্জ্বলিত হৃদি মাঝে, শূন্য সব ঠাঁই।' উচাটন প্রেম মথিত করবে সকল অস্তিত্ব, জীবন হয়ে উঠবে বিরামহীন অনুসন্ধান, 'সকল সুখের মাঝে, সর্ব বেদনায়।' ষষ্ঠ স্তবকে মহামিলনের ক্ষেত্র যে অন্ধকারে ঢাকা তা নিশ্চয় একটা প্রতীকী আয়তন, কিন্তু স্তবকের শেষে যে অন্ধকার দূর হতে চলেছে প্রেমের প্রদীপে তার অর্থ একেবারেই আলাদা :

হাসি কহে প্রদীপ তোমার
আমি আছি কোথা অন্ধকার?

বৈষ্ণব-দর্শনের ভাষায় একে বলতে পারি পরমাত্মার সঙ্গে জীবাত্মার মিলন, কিন্তু এ-কবিতার অপ্রতিরোধ্যতা মানুষী-অনুষঙ্গের জন্যেই। অস্তিত্বের আলো-আঁধারের মধ্যে এই প্রোজ্জ্বল প্রেমই সৃষ্টির প্রথম থেকে মানুষের হৃদয়কে টানছে—যদিও প্রেমের অধীশ্বরী রয়েছেন 'নেত্রাতীত চির অন্ধকার-লীনা'। এই প্রেমের মধ্যে অনন্তের দীপ জ্বালা।

'প্রেম ও প্রদীপ' আরও একটা জিনিস পরিষ্কার করে দেয়। যেটা চিত্তরঞ্জনের কবিতার টেকনিক-গত অভিনবত্ব। তাঁর কবিতার ভাষায় চমকে দেওয়ার মতো জৌলুস নেই, ছন্দ নিয়েও

কোন পরীক্ষা-নিরীক্ষা করেননি (যদিও শুধু আট, ছয় ও দশ মাত্রার অক্ষরমাত্রিক পর্বের বিন্যাসের মধ্যেই অনেক মুন্সিয়ানা দেখিয়েছেন), তাই মনে করা সহজ, তিনি কবিতার আঙ্গিক নিয়ে উদাসীন। এক অর্থে সেটা মিথ্যেও নয়, তিনি সচেতনভাবে নতুন কিছু করার চেষ্টা করেননি—সহজভাবে প্রাণের কথা বলতে চেয়েছেন। চ্যাপম্যান সাহেব ঠিকই ধরেছিলেন : তাঁর কবিতা কবিতা হয়েছে শুধু অনুভবের গভীরতায়—'One thing may certainly be said : there is no dilettantism in Chittaranjan's poetry, it is not an affair of 'felicitous phrases' for their own sake, or of experiments in metre. He sang because his heart was full. That was why all the great poets sang and only when their hearts were full did they sing.'[৪]। কিন্তু বিশ্লেষণাত্মক সমালোচনার দৃষ্টিতে এ-বর্ণনা যথেষ্ট নয়। চিত্তরঞ্জনের কবিতাগুলোর গঠন-প্রক্রিয়াটা বুঝতে চেষ্টা করলে দেখি, বৈষ্ণব পদকর্তাদের যে অতির্যক হার্দ্য উচ্চারণ নিয়ে তিনি এত উচ্ছ্বসিত ছিলেন তাঁর নিজের কবিতা কিন্তু ঠিক সেভাবে গড়ে ওঠেনি। চিত্তরঞ্জনের কবিতা artless নয়, তবে art-কে ঢাকা দেওয়ারও একটা art আছে। লক্ষ করলে দেখি, তাঁর অনেক কবিতাই গড়ে উঠেছে সীমিত-সংখ্যক শব্দ, অল্প-কিছু উপমা-চিত্রকল্প আশ্রয় করে। এমনকি তাঁর অনুভূতি গভীর হলেও পরিসরে বিস্তৃত নয়, মানবহৃদয়ের কিছু মৌল আবেগ-অনুভূতির বাইরে যায় না তাঁর কবিতা। এই স্বল্পসংখ্যক অনুভূতি, শব্দ, উপমাকেই তিনি অদ্ভুতভাবে বারে-বারে ঘুরিয়ে-ফিরিয়ে ব্যবহার করে গড়ে তুলেছেন আশ্চর্য কিছু কবিতা, যেন ন্যূনতম কিছু সরঞ্জামই কবিতা তৈরির জন্যে যথেষ্ট। একে কি বলবো নতুন-রকমের minimalist কবিতা?

একই শব্দ তাঁর কবিতায় বারবার ব্যবহৃত হতে দেখে তাকে যদি কবির অপটুতার নিদর্শন মনে করি তাহলে ভুল করব। এ ব্যবহার ইচ্ছাকৃত। তাঁর কবিতা লেখা হয়েছে গানের ধাঁচে, তাই একই শব্দ বারবাব ঘুরে-ফিরে আসে—তৈরি হয় একটা নিজস্ব আবহ, মেজাজ, 'সুবের ও ভাবেব মাদকতা'। চিত্তরঞ্জনেব শব্দব্যবহার অমনোযোগী নয়। তাই 'ডাকিছ আমারে সমস্ত পরান ভরে—পরান মাঝারে!' অথবা 'শুনেছ আমার অন্তরের আর্ত স্বর—অন্তর মাঝারে'-এর মতো পঙক্তিগুলোতে কোন সমার্থক শব্দ ব্যবহার করতে গেলেই তাদের ধার কমে যাবে। 'প্রেম ও প্রদীপ'-এর অন্ত্যমিলগুলোর দিকে একবার দৃষ্টি দিলেই দেখি, 'আমার', 'তোমার', 'মাঝারে', 'আঁধারে' শব্দগুলো বাবংবার ফিরে-ফিরে আসছে, যেন কবি শুধু সম অন্ত্যধ্বনির স্মৃতি নিয়েই সন্তুষ্ট নন, তিনি চাইছেন ধ্বনির সঙ্গে ভাবনারও পুনরাবৃত্তি। একই সঙ্গে আছে কিছু লাইন বা বাক্যাংশের ধুয়োর মতো ফিরে-ফিরে আসা। অথচ এই ধুয়োকে নিয়মিত ছাঁদে পরিণত হতে না দেওয়ার মধ্যে তাঁর সূক্ষ্মবোধের পরিচয় পাই। ষষ্ঠ স্তবকে একই শব্দ 'অন্ধকার' ফিরে-ফিরে আসছে, কিন্তু তার অর্থ কেমন পালটে যাচ্ছে, তা দেখেছি। কখনও সমোচ্চাবিত শব্দ কিন্তু ভিন্ন অর্থে এসেছে, অনেকটা ফরাসি 'rime riche'-এর মতো, যা সূক্ষ্ম শব্দ সচেতনতা ছাড়া সম্ভব নয় :

তোমাদের আছে মৃত্যু ঘোর
অনন্ত জীবন হেথা, কোথা মৃত্যুঘোর? ['জীবনের গান', *মালঞ্চ*]

কাজেই যাকে কবির শব্দভাণ্ডারের দারিদ্র্য বলে মনে হতে পারে তা আসলে তাঁর ভিন্নরকম শিল্প-চেতনার ফসল। অল্প-কিছু ভাবনা-অনুভূতি-শব্দের একটা ধ্বনি-প্রতিধ্বনিময় সূক্ষ্ম জাল জড়িয়ে আছে চিত্তরঞ্জনের কবিতাকে। ঠিক এমনটি আজ পর্যন্ত অন্য-কোন বাঙালি কবির মধ্যে দেখিনি।

## পাঁচ

উপরের কথাগুলো সবই *সাগর সঙ্গীত* সম্বন্ধেও প্রযোজ্য। *সাগর সঙ্গীত* সে-সময়ের সাড়া-জাগানো কবিতার বই। কিছু বদ্ধমূল ধারণা ঝেড়ে ফেলতে পারলে আবার কি নতুন করে তাতে সাড়া দেওয়া সম্ভব নয়? সাগরের বিশালতা ও বৈচিত্র্যকে চিত্তরঞ্জন ভগবৎ-অনুভূতির চমৎকার objective co-relative হিসেবে ব্যবহার করেছেন, যার সংস্পর্শ মানুষের অভ্যস্ত ক্ষুদ্র আয়তন ভেঙে নিয়ে যায়, দাঁড় করায় বিরাটের মুখোমুখি :

তোমারে ভুলিয়াছিনু হে সিন্ধু আমার!—
আপনার স্বপ্নবদ্ধ ক্ষুদ্র খেলাঘরে—

...

যেমনি ডাকিলে তুমি গভীর গর্জনে,
ভাঙিল সে খেলাঘর প্রদীপ নিভিল!
আমারে তোমার বক্ষে ডুবাইয়া দিল।

তবে আরো সূক্ষ্ম করে বললে বলতে হয়, বইয়ের কেন্দ্রীয় প্রতিমা সাগর নয়, সাগরের গান। এ-গান অনেক সময়ই অশ্রুত রাগিণী, শুধু মর্ম দিয়ে শোনবার জিনিস। তাই বিরোধাভাসের ভাষাতেই তার প্রকাশ সম্ভব :

কি শব্দে নিঃশব্দে ফোটে চিত্ত-শতদল।

অথবা,

কত শত শব্দহীন সংগীত জাগিছে,
কত শত সংগীতের পূর্ণ নীরবতা!

সাগরের সদা-পরিবর্তনশীল রূপের মধ্যে, সকালে-সন্ধ্যায়, প্রশান্তিতে ও রুদ্র তান্ডবের মধ্যে বিভিন্ন সুরে এই সংগীত শুনেছেন তিনি। অল্প কয়েকটি উপমা-চিত্রকল্পের সাহায্য নিয়েই কবি এই অন্তহীন পাওয়া না পাওয়ার সুখ ও বেদনার অনুভূতি শুনিয়েছেন—,অনেকটা ক্যালাইডোস্কোপের আলোর ছটার মতো বিন্যাস পালটে-পালটে। সাগরের প্রতিমার সঙ্গে জড়িত এপার-ওপারের ধারণা নিয়ে নাড়াচাড়া করতে-করতেই অপারে পৌঁছেছেন। অন্তরের ঐশ্বর্যের কাছে শব্দ-চিত্রকল্পের স্বল্পতা কোন বাধা হয়ে দাঁড়ায়নি :

জানি না কথার মোহ, ভাষার বিন্যাস,
জানি না গানের সুর, তাল লয় মান,
আমার অন্তর তলে মুক্ত চিদাকাশ,
অনন্তের ছায়াভরা আমার পরান!

অনুভবের গভীরতা পুরনো প্রতিমাতেই নতুন করে প্রাণ স্পর্শ দিয়েছে :

সকল প্রকৃতি আজ পদ্ম হয়ে ভাসে জলে,
মহাকাল থেমে গেছে তোমার চরণতলে।
আমার বক্ষের পরে যোগাসনে যোগীবর।
নিবিড় নিশ্বাস হীন ধীর স্থির আঁখিকর,
পেয়েছি আভাস আমি পাইনি সন্ধান তার,
যুক্ত করে বসে আছি কর মোরে একাকার।

এ শুধু বাংলার ভক্তি-সাধনারই নয়, কবিতারও পুনর্নবীকরণ।

*অন্তর্যামী* কবিতা হিসেবে কিছু অনুজ্জ্বল। *সাগর সঙ্গীত*'এর কেন্দ্র-প্রতিমা যদি হয় গীত, তবে *অন্তর্যামী*তে কবি পথের উপমা ঘিরেই হৃদয়ের আনন্দ-বেদনা গেঁথে নিতে চেয়েছেন :

কোথা পথ কোথা পথ কোন্ পথখানি
সে পথ বিহনে যে গো সব মিছা মানি।

এর মধ্যে সাধকের আকুলতা হয়তো আছে, কিন্তু কবিতার নিজস্ব আবেদন-সৃষ্টির পক্ষে তা বড় সরাসরি। কাজেই, 'এ পথ সে পথ নয়', 'সেই পথ লাগি আজ মন পথ-বাসী', 'ওই বুঝি, সেই পথ ভূমি?/মন-মাঝে ঢেকে ঢেকে রেখেছিলে তুমি!/তুমিই দেখালে পুনঃ!' এবং 'পথের মাঝে এত কাঁটা। আগে নাহি জানি'—ইত্যাদি খন্ডচিত্রের মধ্যে দিয়ে উপমাটির বিস্তারের চেষ্টা করলেও তা সাগরের অনুভব-বেদ্য গানের মতো অপ্রতিরোধ্য হয়ে ওঠেনি। সাগরের চিত্রকল্প ব্যবহারে যে তির্যকতা ছিল তা হারানোর সঙ্গে-সঙ্গে তাঁর কবিতাও হারিয়েছে অনেককিছু। তবু তার মধ্যে তাঁর কল্পনা মাঝে-মাঝে ঝলসে উঠেছে, কোন ছায়া-মন্দির বা মনের একতারা অথবা বুকের মধ্যে জয়ধ্বনির মতো কিছু প্রতিমা আশ্রয় করে।

*কিশোর-কিশোরী*তে এসে চিত্তরঞ্জন তাঁর পুরনো স্পর্শ আর একবার ফিরে পেয়েছেন। বইটি একদিক দিয়ে তাঁর কাব্য-সাধনার স্বাভাবিক পরিণতি, কিন্তু আরেক দিক দিয়ে দেখলে একটা নতুন পরীক্ষা। যে অধ্যাত্ম-চেতনার ক্ষীণ আভাস *মালঞ্চ*'এ ভাঙাচোরা প্রকাশ পেয়েছিল, *মালায়* যাকে স্পষ্ট হয়ে উঠতে দেখি, *সাগরসঙ্গীত*-এ যা কবিকে আলোড়িত ও *অন্তর্যামী*তে ব্যাকুল করেছিল, পাওয়া-না-পাওয়ার আভাসে-ইঙ্গিতে, আনন্দ-বেদনার মধ্যে দিয়ে যা তাঁকে টেনে এনেছে, *কিশোর-কিশোরী*তে তা প্রত্যাশিত প্রাপ্তিতে পৌঁছেছে। দ্বিধা-ব্যাকুলতা ও ক্ষণিকের তৃপ্তির জায়গায় এসেছে উল্লাসের ছন্দ, তুরীয় মুহূর্তে উত্তরণের উন্মাদনা। কবিতার অনেকটা অংশ জুড়ে আছে একসার প্রশ্নবাচক লাইন। কিন্তু এগুলো অভিজ্ঞতা সম্বন্ধে সন্দেহ প্রকাশের জন্যে নয়। *ইংরিজি* অলংকারে যাকে বলে রেটরিক্যাল কোয়েশ্চেন, এরা তাই—প্রশ্ন করার ভঙ্গির মধ্যেই নিহিত আছে প্রবল অভ্যর্থক উত্তর। যে-চিত্রকল্পগুলো আগে ব্যবহার করেছিলেন সেগুলো আবার ফিরে আসছে—কিন্তু পালটে যাচ্ছে তাদের ছাঁদ, অনুষঙ্গ, আবেদন। এমনকি বহুদূরে *মালঞ্চ*'এর যুগ থেকেও উপমা এসেছে, একেবারে নতুন হয়ে :

অখন্ড সুন্দর তনু মধুর গম্ভীর,
রূপ রস গন্ধ ভরা আত্মার মন্দির।
পদতলে কলকলে কাল উর্মিমালা
শিরে কোন দেবতার নিত্য দীপ জ্বালা।

এর সঙ্গে আছে কিছু নতুন চিত্রকল্পও, যা নতুন অভিজ্ঞতার দ্যোতনা দেয় :

জ্বলন্ত প্রদীপ হতে যেমন জ্বালায়,
আর একটি প্রদীপ আনি তাহারই শিখায়,
তেমনই আমারে লয়ে ধরিল যখনই,
তব রূপ-শিখা 'পরে জ্বলিনু তখনই।

(এই চিত্রকল্পের পেছনে বৈষ্ণব ভাবনার সঙ্গে বৌদ্ধদর্শনের জন্মান্তরের উপমাও মিশেছে।) যাঁরা রবীন্দ্রনাথ পড়ে চিত্তরঞ্জনে আসবেন তাঁদের কাছে :

কার পূজা লাগি বল প্রদীপ জ্বলিল?
কোন্ দেবতার কোন্ মন্দিরের গায়;
ঝুলে ঝুলে জ্বলিতেছি দিবস নিশায়?

লাইনগুলোর ঠিকমতো রস-আস্বাদনে বিঘ্ন ঘটাতে পারে অগ্রজ কবির স্মরণীয়তর, 'অন্তর্যামী', *চিত্রার* লাইনগুলো—'জ্বেলেছ কি মোরে প্রদীপ তোমার/করিবারে পূজা কোন্ দেবতার/রহস্যঘেরা অসীম আঁধার/মহামন্দিরতলে?' কিন্তু দুটি চিত্রকল্পের আবেদন একেবারেই আলাদা। রবীন্দ্রনাথের প্রতিমা সূক্ষ্ম কিন্তু অনেকটাই নির্বস্তুক, তাঁর মহামন্দির রূপক। চিত্তরঞ্জনের ছবি অনেক সাবয়ব ও কাছের—যেন আমাদেরই দেখা কোন মন্দিরের চির-চেনা ছবিতেই অলোকের স্পর্শ লেগেছে।

*কিশোর-কিশোরীর* আসল নতুনত্ব কিন্তু অন্য জায়গায়। এক অর্থে কবিতাটা একটা দুঃসাহসিক প্রচেষ্টা। এখানে চিত্তরঞ্জন বৈষ্ণব দর্শনকেই কবিতায় রূপান্তরিত করতে চাইছেন। অচেতন আত্মলীনতার স্তর পেরিয়ে পরমাত্মার স্পর্শে চেতনার উন্মেষ, তারপরে জন্মে-জন্মে জীবাত্মার সঙ্গে পরমাত্মার লীলা—এইসব ধারণাগুলোকেই যেন কবিতার মধ্যে নির্মাণ করার চেষ্টা। শুধু বিবৃতি দিয়ে নয়, কল্পনার মধ্যে দিয়ে সাবয়ব করতে চাইছেন দার্শনিক তত্ত্ব। কখনও, যেমন জন্মজন্মান্তরের ছবি আঁকতে কল্পনা একটু লাগামছাড়া হয়েছে, কিন্তু এই কঠিন ব্রতে মূলত তাঁর সাফল্য নিয়ে সংশয় নেই। কবিতার গঠনে কীর্তন গানের বিভিন্ন পর্যায়ের রেশ ব্যবহার করা হয়েছে অসম্ভব নৈপুণ্যের সঙ্গে। কান পাতলে যেন লাইনের হ্রাস-বৃদ্ধির মধ্যে শ্রীখোল ও করতালের দ্রুত লয় পরিবর্তন স্পষ্ট ধরা যায়। মহামিলনের সংজ্ঞা কবিতার ভাষায় যেমন অনুভব করি দর্শনের গদ্য-ব্যাখ্যায় তেমনটা পারতাম কি?

ওরে দেখ্ দেখ্ দেখ্ কি ধূম লেগেছে!
পরাণ-কমল মাঝে কে জানি জেগেছে!
যুগে-যুগে পাওয়া পাওয়া না-পাওয়া মিলন
যেন রে সার্থক হল! পূরিল জীবন।

ছয়

তবু জীবনের শেষ দশ বছর কবিতাকে ছেড়ে ছিলেন চিত্তরঞ্জন। সে কি অর্থ অথবা পরমার্থের জন্যে? মাঝপথে কবিতাকে ছেড়ে চলে যাওয়ার পেছনে এ-দুটো কারণকেই সাধারণত প্রবল হয়ে উঠতে দেখি। (পরমার্থ বলতে অবশ্য শুধু ধর্মীয় সাধনাই নয়, কোন রাজনৈতিক আদর্শের জন্যে সংগ্রামকেও ধরতে হবে।) অর্থের জন্যে যে চিত্তরঞ্জন কবিতাকে ভোলেননি তা তো পরিষ্কার। তাঁর জীবনীপঞ্জির দিকে একবার তাকালেই দেখি, যখন তিনি কোলকাতা উচ্চ-আদালতের খ্যাততম আইনজীবী, তখনও তিনি নিভৃতে কবিতা লিখেছেন। ব্যবহারজীবন ছিল তাঁর কাছে জীবনের বাহ্য দিক, কবিতাই ছিল তাঁর অন্তরঙ্গ সাধনা। আর পরমার্থ? এক অর্থে, তাঁর কবিতা তো পরমার্থেরই সাধনা। *মালঞ্চ*-এর শুরু থেকে উনিশশো পনেরো পর্যন্ত চিত্তরঞ্জনের কবি-জীবনে একটা স্পষ্ট গতি লক্ষ করি। যে অন্তর-জীবনকে তিনি কবিতার অনন্য বিষয় বলে বেছে নিয়েছিলেন এবং কখনও প্রেম (*মালা*), কখনও প্রকৃতি (*সাগর সঙ্গীত*), আবার কখনও নিজেরই অন্তরের পথে (*অন্তর্যামী*) তাকে খুঁজেছিলেন, *কিশোর-কিশোরীতে* তার একটা সৌম্য পরিণতি ঘটেছে। আরও ব্যক্ত করে বলা যায়, পরমাত্মাকে উপলব্ধির যে সাধনা তিনি করেছিলেন, এই শেষ বইতেই তা ঈঙ্গিত স্বর্গে পৌঁছেছে। এরপরও লিখে চললে তাঁকে করতে হত পুরনো অভিজ্ঞতারই পুনরাবৃত্তি অথবা রোমন্থন। এবং যেহেতু তাঁর কবিতায় অনুভূতি-ভাষা-চিত্রকল্পে রবীন্দ্রনাথের মতো বিপুলতা বা বৈচিত্র্য ছিল না, সেহেতু তাঁর পুনরুক্তি ক্লান্তিকর হওয়ার আশংকা ছিল। ঠিক কোন্ সময়ে থামতে হবে তা বুঝতে অতি সূক্ষ্ম বোধ ও জীবনের প্রিয়তম বিষয় নিয়েও

একটা নিরাসক্তি আয়ত্ত করতে হয়, জগতের কবি-শিল্পীদের মধ্যে তাকে কোনমতেই সুলভ বলা চলে না। চিত্তরঞ্জন এ-ব্যাপারে অবিশ্বাস্য প্রাজ্ঞতার পরিচয় দিয়েছিলেন।

তবু সম্ভব ছিল, কবিতার মধ্যে দিয়ে নয়, পরমার্থের আরও প্রত্যক্ষ সাধনার জগতে চলে যাওয়ার, তাঁরই সমসাময়িক শ্রীঅরবিন্দ যেমন গিয়েছিলেন। সেই সাধনমার্গে কবিতা-গানও একটা তির্যক পথ, এক জায়গায় তাও থেমে যায়। দিলীপকুমার রায়ের গল্পের নায়িকা বলেছিল, 'এ গানটি তোমার মুখে শুনে মুগ্ধ হয়েছিলাম এর ভাবরূপে, উপমার দীপ্তিতে। কিন্তু গুরুদেবের মুখে এ গানটির মধ্যে শুনতে পেলাম কাব্যের উপমা নয়—বাঁশির ডাক। ... আর যেই দেখতে পেলাম সাধনার আলোর সঙ্গে কবিতার আলোর তফাৎ কোন্‌খানে ও কেন—অমনই মনের মধ্যে সব গেল ওলট-পালট হয়ে, সঙ্গে-সঙ্গে আমার প্রাণ ভাদ্রের ভরা গঙ্গার মতো উদ্বেল হয়ে উঠল—যেতে হবে যেতে হবে এই উচ্ছ্বাসে'[৪]। সেই বাঁশি, সেই আলো তেমন করে ডাকেনি চিত্তরঞ্জনকে।

তাই বলে কি চিত্তরঞ্জনের জীবনের সাধনা *কিশোর-কিশোরী*তেই শেষ হল? লক্ষ করলে দেখি প্রত্যক্ষ রাজনীতিতে যোগ দেওয়ার পরই তিনি হঠাৎ কবিতা লেখা বন্ধ করেছিলেন। তার কারণ, এখন থেকে দেশ ও মানুষের সেবাই হয়ে উঠল তাঁর সাধনার ক্ষেত্র। *মালঞ্চ*-এর পরই তাঁর মানস ও সংবেদনের যে-দিকটিকে তিনি ধ্রুবের পরিচয়বাহী নয় মনে করে কবিতা থেকে নির্বাসন দিয়েছিলেন, এখন সেই দিকটাই প্রবলভাবে ফিরে এল তাঁর জীবনে। 'আমার ঈশ্বর' বা 'অভিশাপ' কবিতায় যে জগতের পরিচয় তিনি জেনেছিলেন, এখন থেকে তাই হয়ে উঠলো তাঁর সাধনার ক্ষেত্র। উনিশশো-চোদ্দোয় তাঁর পত্রিকার 'নারায়ণ' নামকরণের মধ্যেই সাধনার ক্ষেত্র পরিবর্তনের প্রথম ইঙ্গিত পাই। চিত্তরঞ্জনের নারায়ণ নরনারায়ণ, 'আমার ঈশ্বর'এর বিলম্বিত পরিণতি, 'যত্ন করে গড়ে' তোলা নিজের ঈশ্বর। এখানে এসেই তাঁর বহির্জীবন আর অন্তর্জীবনের মধ্যে কোনো ভেদ রইল না, যাপিত জীবন ও সাধনার জীবন এক হল—তাই কবিতার প্রয়োজনও ফুরলো।

**এই সংকলনে কবিতার পাঠের ব্যাপাবে মূলত *কবি-চিত্ত*'এর উপব নির্ভর কবা হয়েছে। তবে সবক্ষেত্রেই কবিব জীবৎকালে প্রকাশিত বইগুলির শেষ-সংস্করণের পাঠেব সঙ্গে মিলিয়ে নেওয়া হয়েছে। যতিচিহ্ন ব্যবহারে চিত্তবঞ্জন খুব মনোযোগী ছিলেন না, বানানের ব্যাপারেও তিনি প্রাচীনপন্থী। কিন্তু বানানের আধুনিকীকরণ করা হলেও কবিব ব্যবহৃত যতি-চিহ্নেব কোনো পবিবর্তন কবা হয়নি। তাঁব ভাবায় কিছু আঞ্চলিক টানও ('শুনিছি', 'বুঝিছি') অবিকৃত বাখা হয়েছে। তবে কিছু ছাপার ভুল সংশোধন কবা হয়েছে এবং দু-একটি ক্ষেত্রে স্তবকবন্ধে চরণ সংস্থাপনের ব্যাপাবে নিজেব বিচারেব উপব নির্ভব কবেছি। কবিব কাব্য-বিষয়ক কয়েকটি প্রবন্ধ ও প্রবন্ধের অংশ অন্তর্ভুক্ত কবা হল, সেগুলি দুষ্প্রাপ্য বলেই নয়, তাবা কবিব মন ও কাব্যবীতি বুঝে নিতে সাহায্য কবে বলেও বটে।**

চঞ্চলকুমার ব্রহ্ম

## উল্লেখপঞ্জি

১ সুকুমার সেন : *বাংলা সাহিত্যের ইতিহাস*, চতুর্থ পর্ব।
ভূদেব চৌধুরি : *বাংলা সাহিত্যের ইতিকথা*, চতুর্থ পর্যায়।

২. কবি চিত্তরঞ্জনের ভবিতব্য যে শেষ পর্যন্ত রবীন্দ্র-বিরোধিতার প্রসঙ্গেই সীমায়িত হয়ে যাবে তাতে আশ্চর্য হওয়ার কিছু নেই। আমাদের বাংলা সাহিত্য-বোধের উপর রবীন্দ্রনাথের ধ্যান-ধারণার অবরোধ এখনো অবিচল। চিত্তরঞ্জনের কবিতা সম্পর্কে তাঁর শীতলতা আমাদের

অনুভূতিকেও স্পর্শ করেছে। এই জড়তা কাটানো অবশ্যকর্তব্য। অনেক মানুষকে রুষ্ট করার ঝুঁকি নিয়েও বলি, কবি চিত্তরঞ্জন প্রসঙ্গে রবীন্দ্রনাথের নীরবতা প্রকৃতপক্ষে তাঁর সংবেদনের সীমারই পরিচয় দেয়।

৩. বুদ্ধদেব বসু : 'রবীন্দ্রনাথ ও উত্তরসাধক'।

৪. John Alexander Chapman : 'Chittaranjan Das's Poems' in *Religious Lyrics of Bengal* (1926).

৫. দিলীপকুমার রায় : *অঘটন আজো ঘটে* (১৯৫৬)।

# মালঞ্চ।

—:•:—

শ্রীচিত্তরঞ্জন দাস

প্রণীত।

—:•:—

কলিকাতা ; ১৭ নং গোয়াবাগান ষ্ট্রীট হইতে

শ্রীদেবেন্দ্রনাথ সেন কর্ত্তৃক

প্রকাশিত।

---

১৩১৯।

'মালঞ্চ' দ্বিতীয় সংস্করণের (১৯১২) আখ্যাপত্র

## উপহার

আসিয়াছ শুধাইতে লয়ে মধু হাসি,
নব বরষের করি মঙ্গল কামনাঃ
নয়নে এসেছে লয়ে সুখ রাশি রাশি,
নির্বাপিতে জীবনের জ্বলন্ত যাতনা।
রাখ মোর হস্ত 'পরে ওগো বরাঙ্গনে!
কোমল মঙ্গলভরা প্রিয় হস্তখানি;
তোমার ও শুভদৃষ্টি থাকুক জীবনে,
ভাগ্যহীন জনমের তুমি হও রানী!
প্রথম প্রভাতে আজি নব বরষের,
উঠুক ফুটিয়া তব প্রেম-পুষ্প, হাসি,
সুন্দর মঙ্গলরূপে!—লুব্ধ হৃদয়ের
আশা-দীপ, তাড়াইয়া অন্ধকার রাশি।
তোমারে কি দিব শুভে! কহ আজ, কহ?
মঙ্গল কামনা শত লহ তুমি লহ!

## তোমার প্রেম

তোমার ও প্রেম সখি! শাণিত কৃপাণ!
দিবানিশি করিতেছে হৃদি-রক্ত পান।
নিত্য নব সুখ ভরে,
ঝলসিছে রবি-করে;
রজনীর অন্ধকারে সে আলো নির্বাণ
তোমার ও প্রেম সখি! শাণিত কৃপাণ!

তোমার ও প্রেম সখি! ভুজঙ্গের মতো,
জীবন জড়ায়ে মোর আছে অবিরত!
প্রতি নিশ্বাসেই তার,
বরিষে মরণ-ধার,

আকুল চুম্বন আর, দংশিছে সতত!
তোমার ও প্রেম সখি! ভুজঙ্গের মতো!

তোমার ও প্রেম সখি! স্বপন সমান—
সুখশ্রান্ত শশীসম মোহ-ম্রিয়মাণ!
নিশীথের অন্ধকারে,
কুসুমের গন্ধ-ভারে,
অজানিত সুখ করে হিয়া কম্পমান!
তোমার ও প্রেম তাই স্বপন সমান!

তোমার ও প্রেম সখি! নিশি আঁধিয়ার!
তমোময় আবরণ আমার তোমার!
কোন্ মোহ-আকর্ষণে,
হাতে হাত লয় টেনে—
তার পরে লুপ্ত করে এ বিশ্ব-সংসার!
তোমার ও প্রেম সখি! নিশি আঁধিয়ার!

তোমার ও প্রেম সখি! অনলের প্রায়!
হৃদয়ের ফুল-বন দগ্ধ করে যায়!
তীব্র দুঃখ, তীব্র সুখ,
শান্তিহীন শ্রান্ত বুক,
চির দীর্ঘশ্বাস মোর অন্তরে জাগায়!
তোমার ও প্রেম সখি! অনলের প্রায়:

তোমার ও প্রেম সখি! মৃদু মধু আলো!
কুসুম-চুম্বনে তার, জীবন জুড়াল।
কোন্ রজনীর তীরে,
কেমনে আসিল ধীরে,
নবস্ফুট প্রাণ-'পরে স্বপন রাজিল!
তোমার ও প্রেম সেই মৃদু মধু আলো!

তোমার ও প্রেম সখি! প্রবাসীর প্রায়,
অনন্ত অচিন্ত্য ভাবে ভাসে কল্পনায়!
অর্ধেক পরান হরে,
আর অর্ধ থাকে ভরে,
তৃষাতুর হৃদয়ের অন্ধ বেদনায়!
তোমার ও প্রেম সেই প্রবাসীর প্রায়!

তোমার ও প্রেম সখি! অদৃষ্ট সমান,
নিষ্ঠুর শকতি-পূর্ণ, অনন্ত, মহান!

হয়ে জীবনের প্রভু,
হাসায় কাঁদায় কভু ;
ও রাজ-চরণে তবু লুটায় পরান!
তোমার ও প্রেম মোর অদৃষ্ট সমান!

তোমার ও প্রেম সখি! ভিখারির প্রায়,
আমার প্রাণের কাছে কাঁদিয়া বেড়ায়!
যা ছিল সকলি খুলে,
সঁপেছি চরণ মূলে ;
তবু সেই আঁখি তুলে, বাসনা জানায়!
তোমার ও প্রেম সখি! ভিখারির প্রায়!

তোমার ও প্রেম সখি! অমর-জীবন—
শান্তিরূপী নন্দনের চির-আরাধন!
অসার স্বপন লয়ে,
থাকিলে নিদ্রিত হয়ে,
ধুলা ভরা ধরণীর ধূলি নিমগন,
তোমার ও প্রেম আনে জাগ্রত জীবন!

তোমার ও প্রেম সখি! মরণ সমান—
জীর্ণ শান্ত জীবনের শান্তি-আবরণ!
কোমল তুষার কর,
রাখিয়া ললাট 'পর,
জুড়ায় জ্বলন্ত জ্বালা আনিয়া নির্বাণ!
তোমার ও প্রেম তাই মরণ সমান!

তোমার ও প্রেম সখি! তোমারি মতন,
অনন্ত রহস্যময় সৌন্দর্যে মগন!
অধর, প্রশান্ত ধীর,
আঁখি, কৃষ্ণ, সুগভীর,
পুষ্পিত হৃদয়-তীর সৌরভ-স্বপন!

এই কাছে এসে চাও,
ওই দূরে চলে যাও,
এ সকল ক্ষণিকের অর্ধ-আলিঙ্গন।
সমস্ত হৃদয় তব,
অজানিত নিত্য নব,
বিশাল ধরণী আর অনন্ত গগন!
তোমার ও প্রেম সেই তোমারি মতন!

## রানী

মধুর অধরে তার প্রভাতের প্রভা,
লাবণ্য-ললিত বাহু নিন্দিছে নবনীঃ
নিশ্বাসে চন্দন গন্ধ, ভালে শুভ্র শোভা,
চরণ-পরশে রক্ত অলক্ত অবনী।
অখণ্ড সুন্দর তনু, অনিন্দ্য মুরতি,
গীত-গন্ধ বর্ণ-ভরা সুধার ভাণ্ডার!
তারি মাঝে উদ্ভাসিত অনিমেষ-জ্যোতি,
জ্বলন্ত সুন্দর প্রাণ, অনন্ত, উদার!
হৃদয়ের আশা তার, ভ্রমরের মতো,
সৌন্দর্য-সঙ্গীত-পুঞ্জ তুলিছে গুঞ্জরি!
হৃদয়ের প্রেমে তার প্রস্ফুট সতত,
জীবন-নিকুঞ্জবনে যৌবন-মঞ্জরি!
রানী হয়ে করিয়াছে রাজত্ব স্থাপন,—
আমারি হৃদয়ে তার পদ-পদ্মাসন!

## জাগরণ

আমার এ প্রেম তুমি রেখ না বাঁধিয়া,
    হৃদয়-মন্দিরে গন্ধ বন্ধ কুসুমের ;
সমস্ত-গগন-ভরা পবনে লাগিয়া,
    সমস্ত ধরণী পাক্ প্রেম মরমের।

সুনীল নয়ন তব নহে গো আকাশ,
    প্রাণ-পাখি আর নাহি ধায় নিরুদ্দেশঃ
ও তনু-পরশ নহে বসন্ত-বাতাস,
    বাসনার স্বর্গ নহে তব কৃষ্ণ কেশ।

আজি এ হৃদয় মোর ছিঁড়েছে বন্ধন,
    পড়েছে বিশ্বের আলো পুষ্প-কারাগারে
আবর লাবণ্য তব, নিবার চুম্বন,
    ভেসেছে তরণী আজ মুক্ত পারাবারে।

    প্রভাতে জাগ্রত হৃদি, শেষ কর গান ;
    আমার জীবন-ভরা বিশ্বের আহ্বান!

## ওফিলিয়া

## (OPHELIA)

বর্ণহীন শুভ্র শোভা! ম্লান মরতের
ওফিলিয়া! তুমি যেন প্রভাত শিশির!
অনন্ত-সৌন্দর্য-ভরা কবিহৃদয়ের
ওফিলিয়া! তুমি যেন স্বপন নিশির!
ওফিলিয়া! মৃদু প্রেম তব মরমের—
কুসুম কোরক সম সুন্দর সুধীর—
শত ছিন্ন, পরশিয়া ক্ষিপ্ত-প্রেমিকের
দিবসের দুর্ভাবনা দুঃস্বপ্ন নিশির!
দেবতার বজ্র যেন আসিল নামিয়া
তোমার মস্তক 'পরে, সুন্দর তরুণ:
সুবর্ণ শৈশব-স্বপ্ন সকলি ঢাকিয়া,
চির-অস্তাচলে গেল জীবন-অরুণ!
এস এস পুষ্প হাতে, পূর্ণ পাগলিনি!—
সুধায়ো না—চক্ষে লেখা জীবন-কাহিনী!

## ঋণী

তুমি চাও স্বপ্ন-ভরা প্রেম নিরমল,
তুমি চাও মর্মপূজা রক্ত হৃদয়েব. :
তোমার ঐশ্বর্য চাই জীবন-সম্বল ;
তুমি চাও স্বর্ণ-মেঘ, ফুল নন্দনের!
ঋণী আমি সকলের ; জনম ভরিয়া
কত আর কব শুধু আশ্বাসবচন!
বিশ্ব-ভরা ক্ষুধা যেন ফেলেছে ঘিরিয়া—
রিক্তহস্ত, নিরুপায়, অস্থির জীবন!
জনমের আছে দাবী, মরণের দেয়,
তোমরা ভুলিয়া কর মিছে অভিমান:
ভগ্ন হৃদি, দগ্ধ তনু, ধূলা মুষ্টিমেয়,
জীবন-চরণে রবে মরণের দান!
আমার যা আছে তাই লয়ে যাও সব,
তার বেশি বৃথা আশা, মিছে কলরব!

## আমার ঈশ্বর

সম্মুখে পশ্চাতে মোর জীবন ব্যাপিয়া,
ঘনায়ে আসিছে ধীরে অন্ধ-অন্ধকার।
নিষ্প্রভ নয়ন হতে যেতেছে হারায়ে
জীবনের লক্ষ্যগুলি ; ভাঙিয়া পড়িছে
প্রাণের আবাস! তাই আজ ডাকিতেছি
বারে বারে, কোথা ওহে নিখিলনির্ভর!
আমার এ অর্ধ-অন্ধ জীবনের ভার
লহ তুলে, আশ্বাসিয়া বিপন্ন হৃদয়।
ওহে চিরোজ্জ্বল রবি! কেন অন্ধকার
জীবন ভরিয়া মোর? কেন আশে পাশে
মৃত্যু-ভরা প্রেত-ছায়া, নিষ্ঠুর নর্তনে,
জীবনের প্রতি কক্ষ করে আন্দোলিত?
ওহে দেব! তুমি কর অভয় প্রদান,
আমার হৃদয়-পুষ্প সাদরে চুম্বিয়া
সুরঞ্জিত কর প্রভু! স্বর্ণ-করে তব।
শৈশবে আছিনু শুভ্র শিশিরের মতো,
কখনো দেখিনি দেব! ঘোর কৃষ্ণছায়া
সৌন্দর্যে তোমাব। আপনারি শুভ্রতারে
করিয়া নয়ন, পূর্ণ শুভ্র হেরিতাম,
রোগে শোকে সুখে দুঃখে আকুল সংসার।
প্রভাতকিরণ-দীপ্ত শিশিরের মত
সোনার শৈশব মোর, আকাশের গায়
কনক-বরণে মাখা জলদের মতো,
গিয়াছে ভাসিয়া—আমারে রাখিয়া গেছে,
আশা-ভরা ভয়-ভরা পথিকের প্রায়,
জীবনের অর্ধ-আলো অর্ধ-অন্ধকারে!
ওই যে আসিছে আরো গাঢ় অন্ধকার!
নিখিল সংসারে দেব তুমি অধিপতি!
তোমার নিশ্বাসে বহে বসন্তমলয়—
তোমারি নিশ্বাসে প্রভু! শীতের সমীর
বহিছে ধরণী 'পরে—করিছে কুঞ্চিত
বসন্ত-সঞ্চিত সুখ, জীবন-প্রবাহ,
শুষ্ক করি পুষ্পগুলি ধরণীর বুকে।
এই যে অন্তর মোর মগ্ন অন্ধকারে,
তুমি জান জগদীশ! রহস্য তাহার।

তোমারি আদেশ যদি, বল অন্তর্যামী!
এর পর-পারে, পড়িবে কি আঁখি 'পরে
সুন্দর—সরস—পুষ্প-পরশের মতো,
নন্দনের আলো? সহস্র-সঙ্কল্প-ভরা
তরুণ জীবন, আশা দিয়ে, প্রেম দিয়ে,
হৃদয়ের রক্ত দিয়ে, নিত্য রচিতেছে
কত না আগ্রহ ভরে সুবর্ণস্বপন!
বল দেব! বলে দাও, তিমির-তরঙ্গ
করেছে আকুল মোরে গভীর গর্জনে!
বল দেব! পারিব কি লয়ে যেতে শেষে
সাঁতারিয়া, স্বপ্ন-ভরা নবীন হৃদয়
নন্দনের পথে? আমার প্রাণের তরে
নাহি মোর কোন ভিক্ষা ; কিন্তু ওহে দেব!
আমার প্রাণের মাঝে রেখেছি রুধিয়া
প্রাণ হতে প্রিয়তর অপূর্ব স্বপন!
আজ তুমি কর মোরে অভয় প্রদান!
আকুল অন্তরে কত সুধায়েছে দাস—
করনি উত্তর দান! মর্মাহত প্রাণে!
সুপ্তোত্থিত শিশুসম, সেই সে কাহিনী
আবার উঠেছে কাঁদি কাঁপিয়া কাঁপিয়া!
জীবনের সিন্ধু মম, আজি এ আঁধারে
কোন্ মোহ ভরে, কোন্ পাপ-পুণ্যবলে
কি জানি কিসের লাগি করেছে মন্থন!
ওগো উঠে নাই তাহে সুধা এক বিন্দু!
দুরন্ত অনল-ভরা বিদ্রোহ অসীম,
স্কন্ধে লয়ে ধরণীর রহস্যের ভার,
কালকূটরূপে আজ উঠেছে ভাসিয়া
আমার হৃদয় মাঝে। তারি বিষে মোর
জর্জরিত হিয়া! হে প্রভু, দয়ার নিধি,
লুণ্ঠিত চরণে তব দীনের বেদনা,—
দয়া কর আজ!

বুঝেছি, বুঝেছি তবে
কহিবে না কিছু! তৃষার্ত জিজ্ঞাসা মোর
আনিছে ফিরায়ে তব লৌহ-বক্ষ হতে
রুদ্ধ ভাষা অশ্রু-সিক্ত লজ্জা-নত আঁখি!

শক্তিশীল, দৃষ্টিহীন, শ্রবণবিহীন,
নির্মম নিষ্ঠুর তুমি, পাষাণের মতো।
এই যে বেদনা-ভরা কম্পিত ধরণী,
চিরদিন মৃত্যুময় মলিন মেদিনী,
আনিছে চরণে তব, প্রতি প্রভাতের
ভাষাহীন আশা, প্রতি নিশীথের
মর্মভেদী কাতরতা, ডাকিছে তোমায়
কত না ব্যাকুল কণ্ঠে, আকুল পরানে।
কেমনে শুনিবে?—তুমি সুখের সম্রাট!
স্বর্গের রাজন্! তোমার নন্দন মাঝে
সে ক্রন্দন পশিবে কেমনে? বুঝিয়াছি
আজ, তুমি শুধু কনককিরণ-ব্যাপ্ত
চির সুখ চির গর্ব আনন্দউজ্জ্বল!
ছায়াহীন মায়াহীন রুদ্র রৌদ্রসম
করুণাবিহীন তুমি, অনন্ত নিষ্ঠুর।
তবে সেই ভালো; সংশয়শঙ্কিত প্রাণ,
দুরু-দুরু হৃদয়ের কাতর বেদনা,
ছায়া-অন্ধ নিশিথের মর্ম-অশ্রুজল,
রবি-দীপ্ত দিবসের রুদ্ধ মনোব্যথা:
এর চেয়ে, নিশ্চয় নিষ্ঠুর সত্য ভালো
শতগুণে। তবে সেই ভালো; জীবনের
ভেঙেছে আবাস, যদি ভেসেছে বিশ্বাস,-
তুমি থাকিয়ো না আর জীবন জুড়িয়া
অতীতের ভীতি-ভরা প্রেতের মতন!
গেছ যদি, ভালো করে যাও, মুছে দাও
অর্ধ-অন্ধ জীবনের কম্পিত স্বপন।
তুমি যাও, আমি থাকি আপনারে লয়ে
ডুবিয়া হৃদয় তলে, গভীর—গভীব!—
আমারি নন্দন আমি করি আবিষ্কার
মধুর সুন্দর এক অপূর্ব নন্দন!
তার পরে, শেষে, আনন্দ উজ্জ্বল করে,
করুণা মলিন করে সর্ব প্রাণ ভরে,
যত্ন করে গড়ে তুলি আমার ঈশ্বর!
আকুল পরান লয়ে, ব্যাকুল নয়নে
তোমার চরণতলে আসিব না আর।

## স্বপ্ন

সেই সে তামসী নিশি নির্দয় নির্জন,
    ভাষাহীন অনন্তের রহস্যের মতো :
ভাঙিল বিভোর নিদ্রা, মেলিনু নয়ন,
    অন্তর-বাহির অন্ধ-অন্ধকার-গত।

সহসা স্বপনসম সুন্দর নির্মল,
    ভাসিল আঁধার-মাঝে মানস-মুরতি :—
অপূর্ব অধরখানি চন্দ্র করোজ্জ্বল,
    আঁখি দুটি সন্ধ্যা দীপ মঙ্গল-আরতি।

কহিল না কোন কথা, নীরব নিশ্চল
    নির্দয় দেবতাসম ছিল দাঁড়াইয়া,
ভয়হীন ভাষাহীন চির-হাস্যোজ্জ্বল ;
    সকল আকাঙ্ক্ষা মোর উঠিল কাঁপিয়া।

চলে গেল: ঘনীভূত কেশপুঞ্জ তার
আকাশে আঁকিয়া গেল ঘন অন্ধকার।

## প্রাণের গান

দুরাশা-কম্পিত সুরে কি গান গাহিব আর,
এত গীতি মনে মনে এত ভুল বারবার।

ধ্বনিত বসন্ত তানে অন্তরের চারি ধার,
আমার দুর্বল ভাষা শক্তিহীন ছিন্ন-তার।
কি যেন শুনাতে চাই, কি যেন ফুটাতে চাই,
জন্মভরে যেন সখি! ফুটাতে পারি না তাই।

শত পুষ্প পড়ে ঝরে, শত গীতি যায় মরে ;
হৃদয়ের গান রহে আমারি হৃদয় ভরে।

কি যেন গাহিতে চাই, কি যেন গাহিতে যাই,
স্তম্ভিত বিজন গীতি, শুনাতে পারি না তাই।

ধরণীর আলো লেগে, লাজে গীতি ফিরে যায়,
আপনা আবরি রাখে—যত ডাকি 'আয়-আয়।'

অপূর্ব বাসনা আর গীতভরে পূর্ণ প্রাণ,
শত গীত আলোভরা হৃদয়-মন্দির ম্লান।

কি যেন গাহিতে চাই, কি যেন গাহিতে যাই,
অভিশপ্ত হৃদি মোর,—গাহিতে পারি না তাই।

## ঘুম-ঘোর

আমি তো সঁপিনি হৃদি,
　　আপনি পড়েছে ঢুলে
নিশীথের ঘুম-ঘোরে
　　তোমারি চরণ মূলে!
মরণেরে দেব বলে
　　পরান খুঁজিনু হায়!
ভুবন ভ্রমিয়া দেখি
　　সে প্রাণ তোমারি পায়।

## দিবসে

দিন গেল, আন সাকী! প্রমত্ত মদিরা
ভরিয়া সুবর্ণ-পাত্র! করিলে চুম্বন—
ম্লানমুখী এ দিবসের আলোক সুধীরা
আরক্ত চঞ্চল হয়ে ভরিবে জীবন!
আসে পাশে যাবে ভেসে কুসুমসৌরভ,
বসন্তসঙ্গীত যাবে বন উজলিয়া :
অধরে বাড়িবে তব লাবণ্য-গৌরব,
কুন্তল-ভুজঙ্গ রবে হৃদি জড়াইয়া!
দিয়ো না অসহ্য সুখে ফেলিতে নিশ্বাস ;
আরক্ত চুম্বনে তুমি ভরি দিয়া মুখ ;
কাঁপিয়া উঠিলে মোর জীবন আবাস—
বুঝিতে দিয়ো না কোথা সুখ, কোথা দুখ!
মলিন গম্ভীর দিন, লাগে না গো ভালো,—
অনলে দহিতে চাই, স্বর্ণ-সুরা ঢাল।

## অহঙ্কার

তুমি উচ্চ হতে উচ্চ, ধার্মিকপ্রবর!
তুচ্ছ করি অতি তুচ্ছ আমাদের প্রাণ,—
ওগো ! কোন্ শূন্য হতে আনিয়া ঈশ্বর,
জীবন তাহারি কর আরতির গান?
ভ্রাতার ক্রন্দন শুনি চেয়ো না ফিরিয়া,
ধরণীর দুঃখ দৈন্য আছে যাহা থাক্ :
ঊর্দ্ধমুখে পূজা কর দেবতা গড়িয়া,
প্রাণপুষ্প অযতনে শুকাইয়া যাক!
রক্তহীন রিক্তহস্ত কঙ্কাল জীবন,
সব রক্ত করে পান ঈশ্বর তোমার!
রুদ্ধ করি নিরুপায় জীবন-মরণ
চরণে দলিয়া করে মহা অত্যাচার!
কোন্ মুখে কার তরে কর অহঙ্কার?
মুছে ফেল আঁখি হতে মোহ-অন্ধকার!

## আকাঙ্ক্ষা

যদিও তোমারি কথা আমার জীবনে,
    বসন্ত রাগিণীসম উঠেছে বাজিয়া—
যদিও তোমারি প্রেম-রবির চুম্বনে
    হৃদয়ের রক্তফুল উঠেছে ফুটিয়া!—

এ প্রাণের প্রতি ভাব-প্রমত্ত-ভ্রমর
    যদিও তোমারে ঘিরি আনন্দে গুঞ্জরে—
বসন্ত-পরশসম স্বপনে তোমার,
    যদিও প্রাণের মৃত মুকুল মুঞ্জরে!—

আমার আকাঙ্ক্ষা তবু অসীম অধীর,
    তোমার স্বপন ছাড়ি তোমারে চাহিছে ;
মধু দেহে সুখ স্পর্শ রহস্য গভীর,
    অপূর্ব অধরে তব চুম্বন মাগিছে :

কোথা তুমি ? কাছে এসো, করহ সৃজন
ধরণীর ম্লান বক্ষে নন্দন-কানন !

# প্রেম-চতুষ্টয়

১

আজি এ তামসী নিশি ধরণী আঁধার!
কম্পিত কামনাভরে প্রমত্ত হৃদয় :
মদিরার মোহসম, ও তনু তোমার
অলস আবেশ আনে সারা দেহময়!
চঞ্চল অনিল চুমি অঞ্চল দুলিছে,
তোমার কুন্তলভরা কুসুমের গন্ধ :
বসন্ত-পাগল প্রাণ সকলই চাহিছে,
কত কি মাধুরী তব লাজ-বাস-বন্ধ!
আঁধারে কাঁদিছে তাই চঞ্চল লালসা,—
আজ তুমি খোল তব চির আবরণ :
অন্তর অমৃত পিয়ে মেটেনি পিপাসা,
এ তনুর চিরতৃষ্ণা কর নিবারণ।
শোন না আঁধারে হৃদি করিছে ক্রন্দন?
অন্ধ নিশি বসন্তের মানে না বন্ধন।

২

শুন না কম্পিত বাণী পুষ্পিত ছলনা
কুসুমের গন্ধভরা অন্ধ হৃদয়ের!
এ নহে সুবর্ণ সুখ নন্দন-মগনা,—
এ যে শুধু অন্ধ তৃষ্ণা পূর্ণ আঁধারের!
জান না কি দেবতার আশীর্বাদ-ছায়ে
ফুটেছে অপূর্ব এই প্রেম দুজনার?
পরিম্লান ধরণীর ধূসর ধুলায়
এ প্রেম মরিয়া হবে মৃত্যুর আঁধার।
এ মোর স্বর্গের আশা সুন্দর দুর্বল!
বাসনা-নিঃশ্বাস তুমি ফেলিয়ো না তায় :
ভয় হয়,— পাছে মোর জীবন-সম্বল
দেবতার অভিশাপে দগ্ধ হয়ে যায়!
যা কিছু সুন্দর, এই প্রেম তাই থাক্,
আঁধিরা রজনী তবে পোহাইয়া যাক।

৩

বসন্ত-সুন্দরতনু তরুণ দেবতা!
এসেছ জীবনতটে, লও উপহার—

